বারাণসী যেমন একদিকে ধর্ম্মবিষয়ে গুহ্যতন্ত্রী, তেমনি আবার পার্থিব বিষয়ে ইন্দ্রিয়োন্মাদক। বারাণসীর সমস্ত লোক কেবল পূজাঅর্চ্চনা ও মৃত্যুরই চিন্তা করে; ইহা সত্ত্বেও, বারাণসীর সমস্ত পদার্থই যেন নেত্র প্রভৃতি ইন্দ্রিয়গণকে ফাঁদে ফেলিবার জন্য জাল বিস্তার করিয়া রাখিয়াছে। আমি জানি না, এরূপ স্থান আর দ্বিতীয় আছে কিনা। বারাণসী যেমন মানুষকে একদিকে ত্যাগের দিকে,—তেমনি আবার তাহা হইতে দূরে—ভোগের দিকেও সত্বর লইয়া যাইতে সমর্থ। আলোক, বর্ণচ্ছটা, আর্দ্র শাড়ী-পরিহিতা, অর্দ্ধনগ্না মদালসনয়না নবযুবতী—এই সমস্তই ইন্দ্রিয়ের ফাঁদ। পুরাতনা গঙ্গানদীর বরাবর ধারে-ধারে ভারতের অতুলনীয় নারী-রূপের হাট বসিয়াছে…

আমার আদেশের অপেক্ষা না করিয়াই আমার মাঝিমাল্লারা প্রতি-দিনের ন্যায় আজও নৌকাকে আবার উজান বাহিয়া লইয়া গেল। আমরা সেই পুরাতন প্রাসাদ-অঞ্চলের সম্মুখে উপনীত হইলাম। স্থানটি অতীব নির্জ্জন ও ধ্যানচিন্তার অনুকূল…আজ অপরাহ্নে তত্ত্বজ্ঞানীদের সেই ক্ষুদ্র গৃহে আবার প্রত্যাগমন করিব; ভয়-মিশ্রিত একটা মনের টানে আমি সেইখানে যাইতেছি। তাঁহাদের যে উপদেশ প্রথমে আমার চিত্ত আকর্ষণ করিতে পারে নাই, আমার নিকট বীভৎস-ভীষণ বলিয়া মনে হইয়াছিল, এখন তাহাই ক্রমশ আমার মনকে অধিকার করিতেছে; ইহারই মধ্যে তাঁহারা আমার পূর্ব্ব-জীবনের কেন্দ্রটিকে টলাইয়া দিয়াছেন; মনে হয় যেন সেই মহা বিশ্বাত্মার সহিত বিলীন করিবার জন্য, তাঁহাদেরই ন্যায়, আমার অন্তরস্থ ক্ষুদ্র আত্মাটিকেও তাঁহারা ছেদন করিয়াছেন…

তত্ত্বজ্ঞানীরা বলেন:—"যাহা তোমা হইতে ভিন্ন, যাহা তোমার আত্মার বাহিরে অবস্থিত, তাহাই তোমার কামনার বিষয় হইতে পারে; কিন্তু যদি তুমি জানিতে পার যে, তোমার চৈতন্যের অন্তর্গত সমস্ত বিষয় তোমাতেই

রহিয়াছে, এবং সমস্ত বিশ্বের সার বস্তুটি তোমার মধ্যেই অবস্থিত, তখন তোমার সমস্ত কামনা তিরোহিত হয় এবং সমস্ত শৃঙ্খল বিলীন হইয়া যায়।”

“স্বরূপত তুমি ঈশ্বর। এই সত্যটি যদি তোমার হৃদয়ে মুদ্রিত করিতে পার, দেখিবে,—যাহা হইতে সমস্ত দুঃখ যাতনা সমুদ্ভূত হয়, সেই মায়াময় সসীমভাব সমূহ—সেই পৃথক্ সত্তার বাসনা-সকল স্খলিত হইয়া পড়িবে।…”

সেই রহস্যময় পুরাতন প্রাসাদের ধার দিয়া আমরা চলিয়া গেলাম। যাহারা জলের উপর চুল আছ্‌ড়াইয়া—পরে সেই চুল কাঁধের উপর ফেলিয়া দেয়—আর চুল হইতে জল ঝরিয়া পড়ে—সেই সব রমণীদের আর দেখিতে পাইলাম না; ঘাটের সিড়িতে—অন্ধকারের উচ্চ দেয়ালের পাদদেশে, কেহই নাই। কিন্তু হঠাৎ একটা দ্বার উদ্‌ঘাটিত হইল—রাজপ্রাসাদের নিম্নতলস্থ-গহ্বরের গুরুভার বৃহৎ দ্বার;—এক মৌসমের জন্য, এই গহ্বরটি প্রতিবৎসর নদীর জলে নিমজ্জিত থাকে। সৌর করে উদ্ভাসিত হইয়া, একটি রমণী দ্বারদেশে আসিয়া দাঁড়াইল;—এই সব বিষন্ন প্রকাণ্ড প্রস্তর-রাশির মধ্যে একটি ক্ষুদ্র বিদ্যুন্ময়ী স্বপ্নমূর্ত্তি। পরিধানে রূপালি জরির পাড়ওয়ালা বেগ্‌নি রঙ্গের একখানি শাড়ী—এবং নারাঙ্গী-জর্দ্দা রঙ্গের একটি ওড়্‌না। ওড়নাখানি রোমক-মহিলাদের ন্যায় মস্তকের কেশের উপর ন্যস্ত;—সম্মুখস্থ জনশূন্য সমভূমির দিকে তাকাইয়া না জানি কি দেখিতেছে, এবং চোখ্ ঢাকিবার জন্য নগ্নবাহু উঠাইয়া রহিয়াছে—সেই ভারত-সুলভ বড় বড় চোখ্—যাহার মধ্যে কি একটা অনির্ব্বচনীয় মোহিনী-শক্তি আছে। এই সব বেগ্‌নি ও জর্দ্দারঙের বস্ত্র,—উহার সুন্দর বক্ষদেশ, উহার সুনম্য নিতম্বের রেখা-নিচয় ফুটাইয়া তুলিয়াছে; উহার তরুণ দেহের সহিত সমস্তই বেশ মিশ্ খাইয়াছে…

তত্ত্বজ্ঞানীরা আমাকে বলিয়াছিলেন—“তিনিই আমি, আমিই তিনি,

এবং আমরা ঈশ্বর"...বোধ করি, যেন তাঁহাদের সেই অবিচলিত প্রশান্ত ভাব, আমাকেও আচ্ছন্ন করিতে আরম্ভ করিয়াছে।

অনেকক্ষণ ধরিয়া আমি উহাকে নিরীক্ষণ করিলাম, আমার মন বিচলিত হইল না, আমার মনে কোন প্রকার আক্ষেপ কিংবা বিষাদের ছায়া পড়িল না; নবযৌবনা ভগিনীর রূপলাবণ্যে যেরূপ গর্ব্ব অনুভব করা যায়, সেইরূপ গর্ব্বভরে আমি তাহাকে নিরীক্ষণ করিতে লাগিলাম; একটা ঘনিষ্ঠতর ভ্রাতৃ-বন্ধনে আমরা পরস্পরের সহিত আবদ্ধ হইলাম; এবং আজিকার প্রভাত, জগতের উপর যে অমেয় উজ্জ্বল মহিমাচ্ছটা বিকীর্ণ করিয়াছে, আমরা উভয়ে মিলিয়া যেন তাহা সম্ভোগ করিতেছি; আমরাই আলোক, আমরাই বহুমুখী প্রকৃতি, আমরাই বিশ্ব-আত্মা। আজিকার এই বিরল মুহূর্ত্তে, আমার সম্বন্ধে এই কথা বলা যাইতে পারে;—"যে সব মায়াময় সসীমভাব হইতে পৃথক সত্তার বাসনাদি উৎপন্ন হয়"—সেই সসীমভাবগুলা স্খলিত হইয়াছে...

## অজ্ঞাত বন্ধুদের উদ্দেশে।

আমাকে শপথ করিতে বলায়, আমি সহজ ভাবের একটি শপথ আবৃত্তি করিলাম; তাহার পর, সেই নিস্তব্ধ ক্ষুদ্র গৃহের তত্ত্বজ্ঞানীরা আমাকে শিষ্যরূপে গ্রহণ করিলেন।

তাঁহারা আমাকে যে শিক্ষা দিতে আরম্ভ করিয়াছেন, তাহা পুনরাবৃত্তি করিতে আমি চেষ্টা করিব না।

প্রথমতঃ, সূক্ষ্ম জগৎ আমার ভ্রমণ-পথের বাহিরে—এইরূপ লোকের মনে হইতে পারে; অতএব, আমার সহিত সূক্ষ্মজগতে বিচরণ করিতে কেহ সম্মত হইবে,—ইহা কি আমি ভরসা করিতে পারি? আমি জানি, লোকে কেবল আমার ভ্রমণপথের মায়া-দৃশ্য—যে অসংখ্য পদার্থের

উপর আমি চোখ্ বুলাইয়া গিয়াছি, কেবল সেই সব পদার্থের ছায়া-চিত্রই আমার নিকট হইতে প্রত্যাশা করে।

বিশেষতঃ, আমার এই অল্পদিনের শিক্ষাদীক্ষার পর, আমি অন্যকে শিক্ষা দিতে পারিব এ কথা আমি কি করিয়া বিশ্বাস করি? আমি এখন যাহা বলিতে পারিব তাহাতে শুধু অন্যের চিত্তস্থৈর্য্য নাশ হইবে—হয়ত তাহা কাহাকে "দ্বারদেশের বিভীষিকা" পর্য্যন্ত লইয়া যাইবে—তাহার ওদিকে আর নহে।

তাছাড়া, আমি এখনও ভারতকে আবিষ্কার করিতে পারি নাই, যেহেতু বেদকে এখনও আবিষ্কার করিতে পারি নাই; একথা সত্য, কয়েক বৎসর হইতে, আমাদের মধ্যে,—অসম্পূর্ণ হইলেও—ঐ অলৌকিক গ্রন্থের অনুবাদ প্রচারিত হইতে আরম্ভ হইয়াছে।

বর্ত্তমান শতাব্দিতে যাঁহাদের সংখ্যা অসংখ্য, আমার সেই সব অজ্ঞাত বন্ধুদের প্রতি আমি শুধু এই কথা বলিতে চাহি;—এই বৈদিক মতের মধ্যে কতটা সান্ত্বনা আছে, তা প্রথম দৃষ্টিতে সহসা উপলব্ধি হয় না।

এবং উহাতে যে সান্ত্বনা পাওয়া যায়; তাহা ঈশ্বর-প্রকাশিত ধর্ম্মাদির সান্ত্বনার ন্যায়, যুক্তির দ্বারা বিনষ্ট হইবার নহে।

এই বেদগ্রন্থ একজনের প্রণীত নহে—ইহা একটি সমস্ত জাতির সঙ্কলিত গ্রন্থ; সর্ব্বোৎকৃষ্ট ও পরমাশ্চর্য্য বিষয়সমূহের পাশাপাশি, ইহার মধ্যে, অনেক অস্পষ্টতা, অসঙ্গতি ও 'ছেলেমি' কথাও আছে; এই গ্রন্থগুলি অরণ্যের ন্যায় নিবীড় ও রসাতলের ন্যায় অতলস্পর্শ। যাঁহারা নির্জ্জনে বসিয়া অবিচলিতচিত্তে এই গ্রন্থগুলির অনুশীলন করেন, সেই বারাণসীর তত্ত্বজ্ঞানীদের সাহায্যেই বোধ হয় উহার মধ্যে আমরা একটু প্রবেশ লাভ করিতে পারি। তাঁহাদের পূর্ব্বে, এই অতলস্পর্শের দ্বার আর কেহ উদ্ঘাটিত করে নাই; এই সব কথা আমি আর কোথাও শুনি নাই; জীবন ও মৃত্যুর রহস্য সম্বন্ধে, বারাণসীর তত্ত্বজ্ঞানীরা যে উত্তর প্রদান

করেন, তাঁহাতে মানব-জ্ঞানের আকুল জিজ্ঞাসাকেও পরিতৃপ্ত করিতে পারে; এবং পার্থিব অংশ ধ্বংস হইবার পরেও, তোমার নিজ সত্তা প্রায় চিরস্থায়ী হইবে, এই বিষয় সম্বন্ধে এরূপ প্রমাণ সকল তোমার সম্মুখে তাঁহারা স্থাপন করেন যে, সে বিষয়ে তোমার আর কোন সন্দেহ থাকে না।

যাই হোক্, গোলাপ-উদ্যানে অবস্থিত এই ক্ষুদ্র ধবল গৃহটি, অবারিত-দ্বার ও আতিথেয় হইলেও, লঘুহৃদয়ে উহার মধ্যে প্রবেশ করা যায় না; কারণ উহা, প্রধানত সন্ন্যাস ও মৃত্যুর আশ্রম; সেখানকার শান্তির হাওয়া একবার যদি কাহার গায়ে লাগে—যতই অল্প হোক্ না কেন—সে আর সে লোক থাকে না। সেই পূর্ণব্রহ্ম যিনি 'গুহায়িতং' 'গহ্বরেষ্ঠং'; সেই ঈশ্বর —এই অভিব্যক্ত বিশ্বের সহিত যাঁহার কোন সম্বন্ধ নাই; সেই ব্রহ্ম যিনি স্বরূপতঃ অনির্ব্বচনীয়, যিনি চিন্তার অতীত, যাঁহার সম্বন্ধে কিছুই বলা যায় না, এবং যাঁহাকে নিস্তব্ধতাই শুধু প্রকাশ করিতে পারে, তাঁহার একটু দর্শন লাভ করা—ইহা একটা ভীষণ পরীক্ষা।